বৃন্দাবনে। সুপ্রাচীন পথ। এই পথ দিয়ে শত্রুঘ্নের পুত্র শূরসেন এসেছিলেন অযোধ্যা থেকে। এই পথে কৃষ্ণ-বলরাম যাওয়া-আসা করেছেন, পঞ্চপাণ্ডব এসেছেন শ্রীকৃষ্ণ সন্দর্শনে। এসেছেন বুদ্ধদেব। এসেছেন অশোক ও কণিষ্ক। এসেছে ধর্মান্ধ মুসলমান আক্রমণকারী। আবার এই পথের ধূলি অঙ্গে মেখে যষ্টি হাতে এক অন্ধ গায়ক আকাশ-বাতাস ব্যাকুল করে গান গেয়েছেন—

'কেহিমার্গ মেঁ যাউঁ সখী রী মার্গ মুহিঁ বিসরয়ো।
না জানেঁ। কিত হো গয়ে মোহি জাত ন জানি পরয়ো॥
অপনো পিয় ঢুঁড়তি ফিরেঁ। রী মোহি মিলবে কো চাও।
কাঁটা লাগ্যো প্রেম কো পিয় ইয়ে পায়ো দাও॥'

সুরদাস জন্মেছিলেন মথুরা জেলার পারসৌলী গ্রামে ১৪৭৯ খৃষ্টাব্দে। তিনি একশ' পাঁচ বছর বেঁচেছিলেন। তাঁর জন্মস্থান ও জন্ম তারিখ নিয়ে অবশ্য পণ্ডিতরা একমত নন। তবু অধিকাংশ পণ্ডিতদের মতটি গ্রহণ করা ছাড়া আমাদের আর কি উপায় আছে? সুরদাস যেখানেই জন্মে থাকুন, তাঁর সংগীত প্রতিভা বিকশিত হয় আগ্রা-মথুরা-বৃন্দাবন পথের ওপরে অবস্থিত গৌঘাট গ্রামে।

সুরদাস জন্মান্ধ ছিলেন। তাই শৈশব থেকেই তিনি ছিলেন তাঁর পরিবার ও পরিজনদের কাছে ঘৃণিত ও অবহেলিত। নিরাশ্রয় বালক সর্বজীবের পরম আশ্রয় বিশ্বপিতার কাছে আশ্রয় চাইলেন। এই সময় তাঁকে গ্রাম থেকে গ্রামান্তরে ঘুরে বেড়াতে হয়েছে। অবশেষে বালক সুরদাস এলেন গৌঘাটে। সেখানে একদিন পথে তার সঙ্গে তৎকালীন বিখ্যাত বৈষ্ণব সংগীতজ্ঞ সিদ্ধান্ত বল্লভাচার্যের পরিচয় হয়। বল্লভাচার্য এই নিরাশ্রয় অন্ধ বালকের অপূর্ব সৃজনী-শক্তি ও সংগীত প্রতিভায় মুগ্ধ হয়ে তাঁকে প্রিয়শিষ্য রূপে গ্রহণ করেন। তাঁকে সংগীত ও কাব্যে সুপণ্ডিত করে তোলেন। সুরদাসের স্বর্গীয় প্রতিভা পূর্ণ বিকশিত হয়ে ওঠে।

রচিত সংগীতের সংখ্যা বিচারে সুরদাস আজও বিশ্বের সর্বশ্রেষ্ঠ

গীতিকার। তিনি সোয়া লক্ষ গান রচনা করে তাতে সুর দিয়ে গেছেন। সুরদাস প্রায় সকল প্রকার ভক্তিগীতি রচনা করেছেন

দৃষ্টিহীন সুরদাস আজও ভারতের ভক্তকুলকে দৃষ্টিদান করে চলেছেন। তাঁর বিস্ময়কর প্রতিভাকে প্রণাম জানাই। প্রণাম জানাই, সুরদাসের চরণরেণু-মিশ্রিত শ্রীধাম বৃন্দাবনের এই পুণ্য পথকে।

এতক্ষণ যে বাড়ি-ঘরগুলি দূর থেকে দেখা যাচ্ছিল, এখন সেগুলি এগিয়ে এসেছে কাছে। আমাদের টাঙ্গা প্রবেশ করেছে শ্রীধাম বৃন্দাবনে।

শ্রীকৃষ্ণের যেমন শতনাম, শ্রীরাধিকার তেমনি যোড়শনাম। তাঁর একটি নাম বৃন্দা। অনেকের মতে 'বৃন্দার বন' থেকেই বৃন্দাবন নামের উৎপত্তি। কেউ বা বলেন শ্রীরাধিকার এক প্রিয় সখীর নাম ছিল বৃন্দা। ভক্তিময়ী বৃন্দা রাধাকৃষ্ণের মিলনে উৎসাহী, তিনি সর্বদা এখানে বাস করেন বলে এই পুণ্যধামের নাম বৃন্দাবন।

এই প্রসঙ্গে একটি কথা মনে পড়ছে। শুনেছি পুরনো গোবিন্দ-মন্দিরের কাছে রাধিকাসখী বৃন্দাদেবীর একটি প্রাচীন মন্দির ছিল। আওরঙ্গজেব গোবিন্দমন্দির ধ্বংস করার সময় সেই মন্দিরটিও ধ্বংস করে ফেলে। তবে ধর্মান্ধ সম্রাট বৃন্দাদেবীর বিগ্রহকে কলঙ্কিত করতে পারে নি। ভক্তবৃন্দ আগের থেকেই সে বিগ্রহ সরিয়ে ফেলেছিলেন। শ্রীকৃষ্ণের প্রপৌত্র বজ্রনাভ নির্মিত বৃন্দাদেবীর সেই বিগ্রহ এখন কাম্যবনে পূজিতা হচ্ছেন।

অনেকের মতে শ্রীরাধিকার সখী এই বৃন্দাদেবী সপ্তদ্বীপের রাজা কেদারের কন্যা। বৃদ্ধ বয়সে রাজা কেদার পুত্রের হাতে রাজ্যভার দিয়ে তপস্যা করতে গেলেন হিমালয়ে—কেদার খণ্ডে। তপস্যায় সিদ্ধিলাভ করলেন। তাঁর তপস্যাধন্য পুণ্যভূমির নাম হল কেদারনাথ।

কেদার-কন্যা বৃন্দা ছিলেন কমলার অবতার। পিতার যোগ্যা কন্যা ছিলেন তিনি। ব্রহ্মচারিণী বৃন্দা আজীবন তপস্যা করেছেন।

তাঁর তপস্যাধন্য বনভূমির নাম হয়েছে বৃন্দাবন। কোথায় কেদারনাথ আর কোথায় বৃন্দাবন। কিন্তু কেদারনাথের কন্যাভূমি বৃন্দাবন। আজ আমি এসেছি সেই বৃন্দাবনে। দু'হাত কপালে ঠেকিয়ে প্রণাম করি পুণ্যধামকে।

বৃন্দাবন ভারতের প্রাচীনতম তীর্থক'টির অন্যতম। রাধাকৃষ্ণের এই রসময়ী ক্রীড়াভূমি রামায়ণ-যুগের জনপদ। বুদ্ধদেব যখন এখানে পদার্পণ করেন, তখনও এখানে বৈদিক ধর্ম বিশেষরূপে প্রচলিত ছিল। কিন্তু খৃঃ পূঃ চতুর্থ শতকে মেগাস্থেনিস যখন মথুরায় (শূরসেন প্রদেশ) আসেন, তখন বৃন্দাবন সম্ভবত বনময় ছিল। এই সময় কয়েক শতাব্দী ধরে বৃন্দাবনে কোন লোকালয় ছিল না। কারণ খৃঃ পূঃ প্রথম শতাব্দী থেকে পঞ্চম খৃষ্টাব্দ পর্যন্ত মথুরায় যে সব শিলালিপি পাওয়া গেছে, তাতে বৃন্দাবনের কোন উল্লেখ নেই। কিন্তু কুষাণ ও গুপ্তযুগের কয়েকটি প্রাচীন মূর্তি বৃন্দাবনে পাওয়া গেছে। কণিষ্কের রাজত্বকালে মথুরামণ্ডলের প্রভূত উন্নতি সাধিত হয়। বোধ করি এই সময় থেকেই বৃন্দাবন তার লুপ্ত গৌরব ফিরে পেতে শুরু করে এবং দশম শতাব্দীতে বৃন্দাবন বিশেষ উন্নত হয়।

তারপরেই মুসলমান আক্রমণ। ১০১৭ খৃষ্টাব্দ থেকে শুরু করে ১৮০৩ খৃষ্টাব্দ পর্যন্ত। বারে বারে বৃন্দাবন বিধ্বস্ত হতে থাকে। কিন্তু বিস্ময়ের কথা বৃন্দাবন উন্নতির উচ্চতম সোপানে আরোহণ করে ষোড়শ শতাব্দীর শেষভাগে। এই সময় বৃন্দাবন উত্তর ভারতের সর্বপ্রধান ধর্মকেন্দ্রে পরিণত হয়। অথচ এটি ভারতের মুসলমান রাজত্বকাল—মোগল সম্রাট আকবর তখন দিল্লীর সিংহাসনে।

দুর্ভাগ্যের কথা, যে মহান সম্রাটের পৃষ্ঠপোষকতায় বৃন্দাবনের এত উন্নতি, তাঁরই এক অযোগ্য ধর্মান্ধ বংশধরের রাজত্বকালে বৃন্দাবন সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হয়েছে। কিন্তু সে কথা এখন থাক। আগে সেই গৌরবময় যুগের কথা বলে নিই।

ষোড়শ শতাব্দীতে লুপ্ততীর্থ বৃন্দাবনের পুনরুদ্ধার করেন কলির ভগবান শ্রীচৈতন্যদেব। শ্রীমন্মহাপ্রভু যখন বৃন্দাবনে আসেন, তখন কোন লোকালয় ছিল না। তখন বৃন্দাবন বা ব্রজভূমি সকলের কাছে অপরিচিত। তিনি মথুরায় এসে সাময়িকভাবে তাঁর পদ-যাত্রার যতি টানেন। বহু দর্শনার্থী এসে ভিড় করেন সেখানে। তিনি চলে আসেন মথুরা-বৃন্দাবনের মধ্যবর্তী স্থানে অবস্থিত অক্রুরতীর্থে। ক্রমে সেখানেও ভিড় জমে ওঠে। বাধ্য হয়ে তিনি পালিয়ে আসেন লোকালয়হীন বনময় বৃন্দাবনে। যমুনার তটে একটি পুরনো তেঁতুল গাছের নিচে বসে শ্রীনাম সংকীর্তন শুরু করেন। শ্রীচৈতন্যচরিতামৃতের ভাষায়—

'কৃষ্ণলীলাকালের সেই বৃক্ষ পুরাতন। তার তলে
পিণ্ডি বাঁধা পরম চিক্কণ॥
নিকটে যমুনা বহে শীতল সমীর। বৃন্দাবন
শোভা দেখি নয়নে বহে নীর॥'

মহাপ্রভুর আদেশে প্রথমে শ্রীলোকনাথ গোস্বামী এবং পরে শ্রীরূপ ও সনাতন গোস্বামী বৃন্দাবনে আসেন। তখন বৃন্দাবনে লোকালয় ছিল না। কাজেই মাধুকরীর জন্য গোস্বামীদের মথুরা যেতে হত। খুবই কষ্ট করে তাঁদের বৃন্দাবনে বাস করতে হত। কিন্তু বৃহত্তর কর্তব্যের জন্যে তাঁরা সানন্দে বৃন্দাবনে বাস করতে থাকলেন। আর সেই সঙ্গে রূপ ও সনাতন ব্রজমণ্ডলের লুপ্ততীর্থসমূহ উদ্ধারে মনোনিবেশ করলেন। তাঁদের ঐকান্তিক প্রচেষ্টায় একে একে বজ্রনাভ কর্তৃক নির্মিত বিগ্রহ ও রাধাকৃষ্ণের লীলাভূমিসমূহ আবিষ্কৃত হয়।

শ্রীচৈতন্যচরিতামৃতের মতে—

'দুই ভাই মিলি বৃন্দাবনে বাস কৈল। প্রভুর যে
আজ্ঞা দোঁহে সব নির্বাহিল॥
নানা শাস্ত্র আনি লুপ্ত তীর্থ উদ্ধারিলা।
বৃন্দাবনে কৃষ্ণলীলা প্রকাশ করিলা॥'

এই সম্পর্কে গ্রাউস সাহেব বলে গেছেন—

'The Vaishnaba culture there first developed into its present from under the influence of Rupa and Sanatan Gosains of Brindaban.'

'বৃন্দাবন পথ যাত্রী! চলার পথে থেমে যাও…'

কিন্তু আমরা তো আর বৃন্দাবন পথযাত্রী নই, আমরা যে পৌঁছে গেছি শ্রীধাম বৃন্দাবনে। তা হলেও থামতে হয় একবার।

পথের বাঁ দিকে মোদী ভবন। বৃন্দাবনের সর্বশ্রেষ্ঠ অতিথি নিবাস। ১৯৩৬ সালে নিখিল ভারত বঙ্গ সাহিত্য সম্মেলনের আমন্ত্রিত অতিথিবৃন্দ এখানেই বাস করেছিলেন।

তিন দিন ধরে এই সম্মেলন চলেছে। সেটি ছিল সম্মেলনের ৪১তম অধিবেশন।

বাংলার বাইরে বাংলা ভাষা ও বাংলা সাহিত্যের প্রচার ও প্রসার-কল্পে এই সম্মেলনের প্রথম অধিবেশন বসে বারাণসীতে ১৯২২ সালে। রবীন্দ্রনাথ সে অধিবেশনের মূল সভাপতি ছিলেন। তখন অবশ্য নাম ছিল 'উত্তর-ভারতীয় বঙ্গ সাহিত্য সম্মেলন।'

কিন্তু পরের বছর প্রয়াগে দ্বিতীয় অধিবেশনেই নতুন নামকরণ হয়—'প্রবাসী বঙ্গ সাহিত্য সম্মেলন'। ১৯৪৯ সালের দিল্লী অধিবেশন পর্যন্ত সম্মেলন এই নামেই অভিহিত হয়। কিন্তু দিল্লী অধিবেশনে ডাক্তার শ্যামাপ্রসাদ মুখোপাধ্যায়ের উদ্যোগে 'নিখিল ভারত সাহিত্য শাখা' প্রতিষ্ঠিত হয় এবং ১৯৫১ সালে অতুলচন্দ্র গুপ্তের সভাপতিত্বে পাটনা অধিবেশনে পুনরায় নাম পরিবর্তন করা হয়—'নিখিল ভারত বঙ্গ সাহিত্য সম্মেলন'।

১৯৩৫ সালের অধিবেশন ১৯৩৬ সালে বসেছিল বৃন্দাবনে—শ্রীরঙ্গজীর বড় বাগানে। অধিবেশনের স্থান নির্বাচনে অভ্যর্থনা

সমিতি যে সুরুচি ও সৌন্দর্যপ্রীতির পরিচয় দিয়েছিলেন, তা সত্যিই প্রশংসনীয়। প্রশংসা তাঁরা পাবেন সুব্যবস্থা ও আতিথেয়তার জন্যে। মথুরা স্টেশনে ট্রেন থেকে নামার পরে অতিথিবৃন্দের যে সাদর স্নেহ লাভের সৌভাগ্য হয়েছিল, তা আশাতীত।

শ্রীরঙ্গজীর বাগানটি প্রায় শহরের প্রান্তে অবস্থিত। সুবিশাল ও সুন্দর গোপুরম পেরিয়ে ভেতরে প্রবেশ করলেই দু'দিকে ফল ও ফুলের বাগান—জবা কৃষ্ণচূড়া ও মরশুমী ফুল, লেবু আম ও নিম। সুরকী বিছানো পথটি প্রসারিত হয়েছে সামনে বাগানের প্রান্ত পর্যন্ত। পথের দু'ধারে মেহেদী গাছের সারি। মাঝে মাঝে নানা রকমের পাম গাছ। পথ চলতে চলতে অতিথিদের দু-একটি ময়ূরের সঙ্গে সাক্ষাৎ হয়েছে। তারা পেখম মেলে নেচে নেচে তাঁদের আমন্ত্রণ জানিয়েছে।

মোদী ভবনের পরে আনন্দময়ী মায়ের আশ্রম। আর পথের ডানদিকে রামকৃষ্ণ মিশন সেবাশ্রম—মথুরা জেলার বৃহত্তম হাসপাতাল। সামনে সুবিশাল সবুজ প্রান্তর। তারপরেই বিরাট হাসপাতালের পাশে ও পেছনে ডাক্তার ও স্বামীজীদের কোয়ার্টার্স। স্বামী কৃপানন্দ এই সেবা প্রতিষ্ঠানের সম্পাদক। শীর্ণকায় ছোটখাটো সাধারণ বাঙালী, কিন্তু অসাধারণ কর্মক্ষমতার অধিকারী।

.৯০৭ সালে কয়েকজন স্থানীয় সমাজসেবী এই সেবা প্রতিষ্ঠানটির প্রতিষ্ঠা করেন। পরের বছর তাঁরা এটি স্থানীয় রামকৃষ্ণ মিশনের হাতে তুলে দেন। তৎকালীন রামকৃষ্ণ মিশনের বাড়িতেই সেবাশ্রম খোলা হয় এবং কয়েক বছরের মধ্যেই ৫৫টি বেডের একটি আধুনিক হাসপাতালে পরিণত হয়। কিন্তু মিশনের সেই পুরনো বাড়িটি প্রায়ই যমুনার জলে প্লাবিত হতে থাকে। ফলে সেবাশ্রমকে নিরাপদ জায়গায় সরিয়ে আনার জন্য শহরের উপকণ্ঠে এই রমণীয় স্থানে ২৬ একর জমি সংগ্রহ করা হয়। ১৯৩৩ সালের ৮ই ডিসেম্বর পণ্ডিত জওহরলাল নেহরু এই সেবাশ্রম ভবনের

ভিত্তিপ্রস্তর স্থাপন করেন। এখন এই সেবাশ্রম আউটডোরসহ একটি ১০৩ বেডের হাসপাতাল। শ্রীকৃষ্ণের লীলাভূমিকে শ্রীরামকৃষ্ণের ভক্তগণ মানব-সেবার আদর্শপীঠে পরিণত করেছেন। সেবাপরায়ণ সেই মহামানবদের প্রণাম করি।

কিছু দূর এগিয়ে পথটি দুভাগে বিভক্ত হয়ে শহরের জনবহুল মহল্লায় প্রবেশ করেছে। দুটি পথেরই দু'ধারে দোকান-পাট ও বাড়ি-ঘর। ডানদিকের পথটি বাস ডিপো ও থানার পাশ দিয়ে এসে মিশেছে চৌরাস্তার মোড়ে। একটি আমাদের পথ, এসেছে মথুরা থেকে। আর তিনটি পথ গিয়েছে বাজার, গোবিন্দ মন্দির ও রঙ্গনাথজীর বাগান বাড়িতে।

শ্রীধাম বৃন্দাবন বৃন্দাবনচন্দ্রের লীলাভূমি। আজও তাই বৃন্দাবনের পথের দু'ধারে মন্দির ও কুঞ্জ। এমন বাড়ি বৃন্দাবনে খুঁজে পাওয়া কঠিন, যে বাড়িতে শ্রীকৃষ্ণের কোন বিগ্রহ নেই।

প্রথমেই এলাম শ্রীশ্রীরাধাগোবিন্দজীর মন্দিরে। শ্রীরূপ গোস্বামী এই মন্দিরের বিগ্রহ প্রতিষ্ঠা করেছিলেন। এই বিগ্রহপ্রাপ্তি সম্পর্কে একটি জনশ্রুতি আছে—

রূপ মহাপ্রভুর আদেশে বৃন্দাবনে এলেন। রাধা-কৃষ্ণের লীলা-ভূমিতে পদার্পণ করে তিনি চারিপাশের প্রকৃতির মধ্যে গোবিন্দকে দর্শন করতে থাকলেন। এইভাবে যখন তাঁর মন গোবিন্দময় হয়ে উঠেছে, তখন একদিন একজন ব্রজবাসীর রূপ নিয়ে গোবিন্দ তাঁকে দর্শন দিয়ে বললেন—গোমাটিলায় তোমার আরাধ্য দেবতা বিরাজ করছে।

গোমাটিলায় এসে রূপ গোবিন্দ লাভ করলেন। সেই বিগ্রহ নিয়ে এসে প্রতিষ্ঠা করলেন এখানে। তখন এখানে কোন মন্দির ছিল না। ১৫৬০ সালে অম্বররাজ মানসিংহ এই মন্দিরটি নির্মাণ করে দেন। মন্দিরটি ছিল সাততলা। মন্দিরশীর্ষের আকাশ প্রদীপটি আগ্রা থেকে দেখা যেত। স্থাপত্য-কলার বিচারে এটি

উত্তর ভারতের সর্বশ্রেষ্ঠ হিন্দু মন্দির। আজও এ মন্দিরের স্থাপত্য অবিকৃত রয়েছে।

অনেকের মতে সম্রাট আকবর এই মন্দির নির্মাণে মানসিংহকে সাহায্য করেছিলেন এবং তিনি ছদ্মবেশে ( ১৫৭০ খৃঃ ) এই মন্দির দর্শন করেছেন। কিন্তু দুঃখের কথা সেই সুযোগ্য ভারত সম্রাটের অযোগ্য উত্তরসাধক ধর্মান্ধ ও ঈর্ষাপরায়ণ আওরঙ্গজেব এই মন্দিরের উপরিভাগ ( চারতলা ) ধ্বংস করে ফেলেন। তবে পরধর্মদ্বেষী সম্রাটের সৈন্যগণ বিগ্রহ অপবিত্র করতে পারে নি। কারণ আওরঙ্গজেবের সৈন্যগণ বৃন্দাবন পৌঁছবার পূর্বেই জয়পুরের মহারাজা গোবিন্দ, গোপীনাথ ও মদনমোহনের বিগ্রহ তিনটিকে বৃন্দাবন থেকে জয়পুরে নিয়ে যান। এখনও সে বিগ্রহ সেখানে পরম সমাদরে পূজিত হচ্ছে।

গোবিন্দজীর প্রাচীন মন্দিরে এখন গৌর নিতাইয়ের মূর্তি আছে। মূল মন্দিরের দক্ষিণ দিকের ছোট মন্দিরটি যোগীপীঠ নামে বিখ্যাত। এখানেই নাকি গোবিন্দজী প্রকট হয়েছিলেন। এই মন্দিরে যোগ-মায়ার মূর্তি আছে। বাঁদিকের মন্দিরটি বৃন্দাদেবীর, বৃন্দাদেবী স্থানীয়া কিন্তু এই মন্দিরের প্রতিষ্ঠাতা বাঙালী।

প্রাচীন মন্দিরের পাশে পুণ্যাত্মা নন্দকুমার বসুর তৈরি নতুন গোবিন্দ মন্দির। এখন গোবিন্দদেব এই মন্দিরে বিরাজ করছেন।

বৃন্দাবন দর্শনে এসে সর্বপ্রথম গোবিন্দ মন্দির দর্শন করতে হয়। দর্শন শেষে আমরা এলাম গোপীনাথ মন্দিরে। মহাত্মা মধু পণ্ডিত বৃন্দাবনে গোপীনাথজীর বিগ্রহ প্রতিষ্ঠা করেন। রাজপুতনার বিশিষ্ট ভক্ত রায় শাগনজী ঠাকুর মন্দির নির্মাণ করে দেন। আওরঙ্গজেব সে মন্দির ধ্বংস করে ফেলে। নন্দকুমার বসু সেই প্রাচীন মন্দিরের কাছে নতুন মন্দির নির্মাণ করে দেন। এখন সেই মন্দিরই গোপীনাথজীর মন্দির বলে বিখ্যাত।

মন্দিরে রাধাকৃষ্ণের যুগল মূর্তি। পাশে জাহ্নবীর প্রতিমা দর্শন করে নয়ন ও মন তৃপ্ত হল।

তারপরে এলাম মদনমোহন মন্দিরে। এটি বৃন্দাবনের প্রাচীনতম মন্দির। এই মন্দির প্রতিষ্ঠা নিয়েও একটি জনশ্রুতি প্রচলিত আছে—

মহাপ্রভুর আদেশে শ্রীসনাতন গোস্বামী বৃন্দাবনে এসে যমুনার তীরে দুঃশাসন টিলায় একটি খড়ের ঘর বানিয়ে বাস করতে থাকলেন। তিনি সারাদিন ধরে মদনমোহনের সেবা করতেন। যেদিন যা জুটত তা দিয়েই আরাধ্য দেবতার ভোগ দিতেন। একদিন মদনমোহন স্বপ্নে সনাতনকে বললেন—নুন ছাড়া খেতে আমার বড় কষ্ট হচ্ছে।

ঠাকুরের কষ্ট হচ্ছে শুনে দুঃখিত হওয়া দূরের কথা, বরং সনাতন ভয়ানক রেগে গেলেন। তিনি ঠাকুরকে বললেন—তুমি আজ নুন চাইছ, কাল শাকসবজি চাইবে, পরশু দুধ-ঘি-মাখন ছাড়া খেতে পারবে না। আমি ভিখারী, এ সব রাজভোগ কোথায় পাব? যদি একান্তই তোমার রাজসেবা পাবার ইচ্ছে হয়ে থাকে, নিজেই তার ব্যবস্থা করে নাও।

কয়েকদিন বাদে আগ্রা থেকে দিল্লী যাবার পথে রামদাস নামে একজন মুলতানী বণিকের পণ্যপূর্ণ বজরা যমুনার চড়ায় আটকে গেল। বহু চেষ্টা করেও বণিক বজরা মুক্ত করতে পারলেন না। স্থানীয় লোকদের মুখে সনাতনের কথা শুনে তিনি ছুটে এলেন তাঁর কাছে। সনাতন তাঁকে বললেন—আমি সামান্য সেবক মাত্র। আমার সাধ্য কি আপনাকে সাহায্য করি! আপনি আমার ঠাকুরের কাছে প্রার্থনা করুন। তার করুণা হলে আপনার বজরা মুক্ত হবে।

রামদাস তখন করজোড়ে মদনমোহনের কৃপা ভিক্ষা করলেন প্রায় সঙ্গে সঙ্গে তাঁর বজরা মুক্ত হল। কৃতজ্ঞ বণিক তখন মদনমোহনের মন্দির নির্মাণ করে নিয়মিত ঠাকুর সেবার বন্দোবস্ত করে দিলেন।

রামদাস নির্মিত সেই মন্দির আওরঙ্গজেব ভেঙে ফেলে। সেই ভগ্ন মন্দিরের পাশে আর একটি প্রাচীন মন্দির কোনমতে দাঁড়িয়ে আছে। এই মন্দিরটি নির্মাণ করেছিলেন মহারাজ প্রতাপাদিত্যের পিতামহ—রাজা গুণানন্দ।

মহাত্মা নন্দকুমার বসু ১৮১৮ সালে বর্তমান মূল মন্দিরটি নির্মাণ করে দেন।

প্রাচীন মদনমোহন মন্দিরের নিচে শ্রীসনাতন গোস্বামীর সমাধিস্থল। এখনও গৌড়ীয় বৈষ্ণবরা সেখানে সাধন-ভজন করে থাকেন। এখানে গৌর নিতাই-এর বিগ্রহ আছে।

গোবিন্দ গোপীনাথ ও মদনমোহন মহাতীর্থ—বাঙালী যাত্রীদের অবশ্য দর্শনীয়। অন্তত এই তিনটি মন্দিরে যাত্রীদের যথাসাধ্য ভেট দেওয়া উচিত। নইলে অর্থাভাবে ঠাকুর সেবা বন্ধ হয়ে যাবে।

মন্দিরে ভেট দিয়ে এসে বসলাম সনাতনের সমাধির কাছে।

সনাতন শুধু পরম-বৈষ্ণব ছিলেন না, তিনি তাঁর দুই ভাই রূপ ও অনুপমের সঙ্গে অক্লান্ত পরিশ্রম করে লুপ্ত বৃন্দাবনকে উদ্ধার করেছিলেন। তাঁরাই বর্তমান বৃন্দাবনের আবিষ্কর্তা। অথচ তাঁদের এমনটি হওয়া উচিত ছিল না। তাঁরা তিনজনেই ছিলেন উচ্চপদস্থ রাজকর্মচারী। তাঁদের বৈচিত্র্যময় জীবন কাহিনী জানতে হলে, সে যুগের বাঙলার ইতিহাসকে জানতে হবে, যে ইতিহাস আরম্ভ হয়েছিল দনুজমর্দন দেব থেকে।

সুলতান শামসুদ্দিনকে হত্যা করে তাঁর মন্ত্রী গণেশ গৌড়ের সিংহাসন অধিকার করলেন। বাংলায় আবার হিন্দুরাজ্য প্রতিষ্ঠার স্বপ্ন সফল হল। রাজা গণেশ গুণীদের অত্যন্ত সম্মান করতেন। পণ্ডিত পদ্মনাভ ও নরসিং এবং কবি কীর্তিবাস প্রমুখ ব্যক্তি তাঁর রাজসভার ভূষণ ছিল। রাজা গণেশের সুশাসনে বাংলাদেশে শান্তি ফিরে এল।

কিন্তু সে শান্তি দীর্ঘস্থায়ী হল না। রাজা গণেশের মৃত্যুর পর

রাজপুত্র যদু মুসলমান ধর্ম গ্রহণ করে জালালউদ্দিন নাম নিয়ে গৌড়ের সিংহাসনে বসল। নিজের ছেলেই গণেশের হিন্দুরাজ্য স্থাপনের স্বপ্নকে মিথ্যায় পর্যবেসিত করল। শুধু তাই নয়, স্বাভাবিকভাবেই জালালউদ্দিন হিন্দুদের ওপর অত্যাচার শুরু করল। অত্যাচারে অতিষ্ঠ হয়ে রাজকর্মচারীরা বিদ্রোহ ঘোষণা করলেন। দনুজমর্দন-দেব নামে একজন কায়স্থ রাজকর্মচারী বিদ্রোহ ঘোষণা করে পাণ্ডুয়ায় রাজ্য স্থাপন ( ১৪১৬ খৃষ্টাব্দ ) করলেন। ধার্মিক হিন্দুরা একটা আশ্রয় খুঁজে পেলেন। প্রাণভয়ে পদ্মনাভসহ রাজা গণেশের কয়েকজন হিন্দু অমাত্য দনুজমর্দনের কাছে আশ্রয় প্রার্থনা করলেন। তিনি সানন্দে তাঁদের আশ্রয় দিলেন। পদ্মনাভ সপরিবারে নবহাটি বা নৈহাটিতে বাস করতে থাকলেন।

দনুজমর্দনের সঙ্গে পাঠানদের প্রচণ্ড যুদ্ধ চলল কয়েক বছর ধরে। অবশেষে দনুজমর্দন বাধ্য হয়ে সসৈন্যে পাণ্ডুয়া ছেড়ে বরিশালের চন্দ্রদ্বীপে নতুন রাজ্য স্থাপন করলেন। পরে চন্দ্রদ্বীপের রাজধানী হয় মাধবপাশা। এখানকার জমিদাররা বিখ্যাত বারো-ভূঁইয়ার অন্যতম। বংশবৃদ্ধির জন্য পরবর্তীকালে এদের একটি শাখা নিকটবর্তী প্রতাপপুরে গিয়ে বসবাস করতে থাকেন। মাধবপাশা ও প্রতাপপুরের জমিদার বংশীয়রা এখনও সগর্বে নামের আগে রাজা উপাধির উল্লেখ করেন। তবে ইতিহাসের নির্মম বিধানে তাঁদের অনেকেই বর্তমানে উদ্বাস্তু উপনিবেশের বাসিন্দা।

সে যাক্ গে, যে কথা ভাবছিলাম পদ্মনাভের ছোট ছেলের নাম ছিল মুকুন্দ। তাঁর এক ছেলে ছিলেন কুমারদেব। পিতার আদেশে কুমারদেব দনুজমর্দনের নতুন রাজ্য চন্দ্রদ্বীপে ( বাকলায় ) এসে বসবাস শুরু করেন। এখানেই ১৪৬৭ খৃষ্টাব্দে তাঁর প্রথম পুত্র অমর, ১৪৭০ খৃষ্টাব্দে দ্বিতীয় পুত্র সন্তোষ ও ১৪৭৩ খৃষ্টাব্দে তৃতীয় পুত্র বল্লভ জন্মগ্রহণ করেন।

কুমারদেবের মৃত্যুর পর মুকুন্দ পৌত্রদের রামকেলীতে নিয়ে

এলেন। সেইখানেই তাঁদের শিক্ষা শুরু হল। পরে তাঁরা নবদ্বীপে গিয়ে দর্শন ও শাস্ত্রসমূহ অধ্যয়ন করেন। তাঁরা আরবী ও পারসী ভাষায়ও সুপণ্ডিত ছিলেন।

অমরের বয়স যখন মাত্র ১৮ বছর, তখন মুকুন্দ মারা গেলেন। পাণ্ডিত্য ও বুদ্ধিবলে অমর রাজদরবারে ভাল চাকরি পেলেন। ফতেশাহ তখন গৌড়ের সুলতান। অনতিকাল পরেই সুলতানকে হত্যা করে উজীর হুসেনশাহ গৌড়ের সিংহাসনে বসলেন। তিনি অমরের অদ্ভুত কর্মক্ষমতা ও বিচক্ষণতার পরিচয় পেয়ে তাঁকে সমর-সচিবের পদে অভিষিক্ত করে দবিরখাস উপাধি দিলেন। ক্রমে অমর হুসেনশাহের প্রধান অমাত্য-রূপে পরিচিত হলেন।

ইতিমধ্যে সন্তোষ এবং বল্লভও রাজদরবারে চাকরি নিয়েছেন। অল্পদিনের মধ্যেই তাঁরা দুজন রাজস্ব বিভাগের সর্বময় কর্তা এবং টাকশালের অধ্যক্ষ পদে অধিষ্ঠিত হলেন। হুসেনশাহ তাঁদের সাকর মল্লিক ও মল্লিক উপাধি দিলেন। তিন ভাই তখন তাঁর রাজ্যের প্রকৃত শাসক।

অমরের বয়স যখন ৪৫ বছর, তখন মহাপ্রভু নীলাচল থেকে রামকেলীতে এসে এক তমাল-তলে আসন পাতলেন। দু ভাই তখন সেখানেই ছিলেন। একদিন রাতে সাধারণ বেশে তাঁরা সেখানে এসে মহাপ্রভুর পায়ে লুটিয়ে পড়লেন। পরিচয় পেয়ে মহাপ্রভু পরমানন্দে তাঁদের আলিঙ্গন করে বললেন,

'গৌড় নিকটে আসিতে মোর, নাহি প্রয়োজন।
তোমা দুই দেখিতে মোর, হেথা আগমন॥'

ভক্ত ও ভগবানের তথা কলির রাধা-কৃষ্ণের সেই মিলনস্থলে পরবর্তীকালে একটি বেদী নির্মাণ করা হয়েছে। সেই মহামিলনকে চিরস্মরণীয় করে রাখার জন্য এখনও প্রতিবছর সেখানে মহোৎসব হয়।

মহাপ্রভু তাঁর তিন শিষ্যের নতুন নাম দিলেন—সনাতন, রূপ ও অনুপম। অনুপমের ছেলেই শ্রীজীব গোস্বামী।

পড়ে রইল অতুল ঐশ্বর্য, বিপুল বৈভব আর রাজকীয় সম্মান। তাঁরা হলেন সর্বত্যাগী সাধক, সে যুগের সর্বশ্রেষ্ঠ বৈষ্ণব।

কিন্তু সুলতান হুসেনশাহ সহজে তাঁদের মুক্তি দিতে চাইলেন না। তাঁরা গেলে যে তাঁর রাজ্য যাবে। তিনি সর্বশক্তি দিয়ে তাঁদের বাঁধতে চাইলেন। কিন্তু কৃষ্ণপ্রেমে পূর্ণ হয়েছে যাঁদের সকল সত্তা, যাদের মন-প্রাণ পার্থিব আকর্ষণমুক্ত, সুলতানের সাধ্য কি তাঁদের বেঁধে রাখেন। তাঁরা প্রাণের মায়া পরিত্যাগ করে নেমে এলেন পথে—বৃন্দাবনের পথে। বৃন্দাবনচন্দ্রের কৃপায় সকল বাধা-বিপত্তি বিপদ-আপদকে অতিক্রম করে তাঁরা একে একে এসে পৌঁছলেন এই মুক্তিতীর্থে—শ্রীধাম বৃন্দাবনে।

এখানে তাঁরা কেবল কঠোর তপস্যা ও ধর্মপ্রচার করেন নি, সেই সঙ্গে লুপ্ততীর্থ বৃন্দাবনকে উদ্ধার করছেন।

তাঁরা 'মথুরা মাহাত্ম্যশাস্ত্র সংগ্রহ করিয়া।
লুপ্ত তীর্থ প্রকট কৈল, বনেতে ভ্রমিয়া।'

মহাপ্রভুর আদেশে সেদিন তাঁর শিষ্যবৃন্দ বৃন্দাবনকে উদ্ধার না করলে, আজ এই শ্রীধাম ব্যাঘ্র-বরাহপূর্ণ বনভূমি হয়ে থাকত। দুঃসহ দুঃখ ও অক্লান্ত পরিশ্রম করে যাঁরা সেদিন এই নব-বৃন্দাবনের প্রাণ প্রতিষ্ঠা করেছেন, তাঁদের আমার সশ্রদ্ধ প্রণাম জানাই।

সনাতনের সমাধিতলে আমার সশ্রদ্ধ প্রণাম রেখে বেরিয়ে এলাম পথে। চললাম বঙ্কুবিহারীর মন্দিরে।

বঙ্কুবিহারী ব্রজবাসীদের প্রিয়তম বিগ্রহ। কথিত আছে হরিদাস স্বামী নিধুবনে এই বিগ্রহ পেয়েছিলেন। হরিদাসের শিষ্যরাই এই মন্দির নির্মাণ করেন। বার বার পরদা খুলে ও বন্ধ করে বঙ্কুবিহারীর দর্শন হয়। এই দর্শনকে বলে ঝাঁকি দর্শন। বঙ্কুবিহারী অতিশয় ভক্তপ্রিয়। একদৃষ্টিতে তাঁর দিকে তাকিয়ে এক মনে তাঁকে ডাকলে, তিনি ভক্তের অনুগমন করেন। কয়েকবার তিনি নাকি ভক্তের সঙ্গে চলেও গেছেন। তাই এই ঝাঁকি দর্শনের

ব্যবস্থা। অক্ষয় তৃতীয়ার দিনে ঠাকুরের চরণ দর্শন করা যায় বলে সেদিন অসংখ্য ভক্ত এখানে সমবেত হন। বঙ্কুবিহারীব সেবা ও পূজা অতি সুন্দর। সাজসজ্জাও চিত্তাকর্ষক। গোস্বামিগণ নিজেরাই বঙ্কুবিহারীর সেবা করে থাকেন।

বঙ্কুবিহারীকে দর্শন করে ধর্মশালায় ফিরে এলাম। বৃন্দাবনে বহু ধর্মশালা ও যাত্রীনিবাস আছে। তার মধ্যে মির্জাপুর, দিল্লী, রঘুআশ্রম ও গোশালানগর ধর্মশালা এবং ভারত সেবাশ্রম ও মোদী ভবন উল্লেখযোগ্য।

কিছুক্ষণ বিশ্রাম করে আবার বেরিয়ে পড়লাম পথে—শ্রীরঙ্গজী, শাহজী ও লালবাবুর মন্দিরের উদ্দেশ্যে।

বৃন্দাবনে বহু মন্দির ও পুণ্যস্থান আছে। এদের মধ্যে রাধারমণ, গোকুলানন্দ রাধা দামোদর, শ্যামসুন্দর, রাধাবল্লভ, গোপীশ্বর, সাক্ষী-গোপাল, রাধামাধব, বিল্বমঙ্গল, তাড়াশ, অষ্টসখী, বর্ধমান, কাত্যায়নী ও অমিয়নিমাই মন্দির এবং নিধুবন, নিকুঞ্জবন, ইম্‌লীতলা, অদ্বৈতবট, শৃঙ্গারবট ও প্রভৃতি পুণ্যস্থান অবশ্য দর্শনীয়।

আরও বহু রমণীয় ও পুণ্যস্থান আছে বৃন্দাবনে—যমুনাপুলিন, কালীদহ, কেশীঘাট, বংশীবট, ব্রহ্মকুণ্ড, রামবাগ, গোবিন্দকুণ্ড, দাবানল কুণ্ড, ধীরসমীর, কাশীমবাজারকুঞ্জ, গোয়ালিয়ার, জয়পুর, কোচবিহার ও মুঙ্গের মহারাজার মন্দির, আনন্দময়ী উড়িয়াবাবা ও পাগলাবাবার আশ্রম।

বৃন্দাবনের প্রধান উৎসব ঝুলন পূর্ণিমা ও দোল পূর্ণিমা। তিন-দিকে যমুনা পরিবেষ্টিত বৃন্দাবন পরিক্রমার পথ 'পঞ্চক্রোশী' নামে প্রসিদ্ধ।

সেকেন্দর লোদীর রাজত্বকালে ১৫১৪ খৃষ্টাব্দের হেমন্তকালে মহাপ্রভু বৃন্দাবনে আসেন। নদীয়াকে শোকাশ্রুতে ভাসিয়ে নদের নিমাই 'হা কৃষ্ণ, হা কৃষ্ণ' করতে করতে বলভদ্রসহ বৃন্দাবনে এসেছিলেন। তিনি কৃষ্ণান্বেষণে বৃন্দাবন মধুবন তালবন কুমুদবন

বহুলাবন কাম্যবন খদিরবন ভদ্রবন ভাণ্ডিবন বেলবন লৌহবন ও মহাবন এই বারোটি বন পরিক্রমা করেছিলেন। এই পরিক্রমাই মহাপ্রভুর বনযাত্রা বা বনভ্রমণ নামে বিখ্যাত।

শ্রীনারায়ণ ভট্ট পরবর্তীকালে বৈষ্ণবদের মধ্যে বনযাত্রার প্রচলন করেছেন। দুর্গম পথে চলার সময় ভগবৎ-ভাবে বিমুগ্ধ হওয়া এবং অনন্ত প্রকৃতির কাছ থেকে ভগবানের নির্দেশ উপলব্ধি করাই এই যাত্রার প্রধান উদ্দেশ্য। বনযাত্রা বনবাসী বৈষ্ণবদের সামনে ভগবান শ্রীকৃষ্ণের বাল্যলীলাকে প্রকাশ করে। অসীমের মধ্যে তাঁরা অনন্ত ঈশ্বরের সন্ধান পান।

বনযাত্রাকালে দ্বাদশবন পরিক্রমা করতে হয়। এই দ্বাদশবন নিয়েই ব্রজমণ্ডল। ব্রজমণ্ডলের ব্যাস চুরাশি ক্রোশ।

ভাদ্রমাসের কৃষ্ণা দ্বাদশীর দিন বিকেলে এই বনযাত্রা আরম্ভ হয়। সনাতন গোস্বামী এই তিথিতে যাত্রা শুরু করেছিলেন বলে এ নিয়মটি প্রচলিত হয়েছে। ভূতেশ্বর থেকে যাত্রীরা পরিক্রমা শুরু করেন। মথুরা শান্তনুকুণ্ড রাধাকুণ্ড গিরি-গোবর্ধন মানসী গঙ্গা বর্ষাণ, নন্দগ্রাম শেড়গড় মানস সরোবর, পানিগাও রাভেল গ্রাম, বলদেব মন্দির, পূতনা ও তৃণবর্তাসুর বধ স্থান, শকট ভঞ্জন, যমলার্জুন নন্দীশ্বর গোকুল ও কোলগ্রাম দর্শনসহ দ্বাদশবন পরিক্রমা শেষে বৃন্দাবনে এসে যাত্রা সমাপ্ত হয়।

নিধুবন ও যমুনা পুলিন দেখে টাঙ্গায় করে পাগলাবাবার আশ্রমে চলেছি। রাত প্রায় আটটা। শহর শান্ত, পথ জনবিরল। হঠাৎ টাঙ্গাওয়ালার মুখে বাংলা শুনে বিস্মিত হই। বলি, 'তুমি তো চমৎকার বাংলা বল হে, তুমি কি বাঙালী।'

'না হুজুর, আমি ব্রজবাসী কিন্তু বাংলা জানি।'

'বাংলা তো এখানকার ভাষা নয়?'

'না' কাকাবাবু (গজেন্দ্রকুমার মিত্র) বলেন, 'কিন্তু জয়দেব চণ্ডীদাস মালাধর বসু, মহাপ্রভু ও তাঁর সুযোগ্য শিষ্যগণের কৃপায়

ব্রজবাসীরা প্রত্যেকেই বাংলা বলতে পারেন। বাংলার সঙ্গে বৃন্দাবনের যোগাযোগ সুপ্রাচীন। এ যোগাযোগ আজও অচ্ছেদ্য। তাই বৃন্দাবন যেমন বাঙালীর কাছে বিদেশ নয়, বাংলা ভাষাও বৃন্দাবনবাসীদের কাছে বিদেশী ভাষা নয়। বাংলা শ্রীচৈতন্য চরিতামৃতের ভাষা, কাজেই ব্রজবাসীদের হৃদিবৃন্দাবনের ভাষা।'

বঙ্গ ও বৃন্দাবনের সুমধুর সম্পর্ক অক্ষয় হোক।

টাঙ্গা থেকে নেমে খানিকটা হেঁটে, পাগলাবাবার আশ্রমের সামনে এলাম। রাস্তা থেকেই কীর্তনের সুর কানে এল—হরে কৃষ্ণ, হরে কৃষ্ণ, কৃষ্ণ কৃষ্ণ, হরে হরে।

গেট পেরিয়ে ভেতরে ঢুকেই বিশাল নাটমন্দির। এগারো জন কীর্তনিয়া ও একজন ছড়িদার হারমোনিয়াম এবং খোল-করতাল সহযোগে দাঁড়িয়ে দাঁড়িয়ে কীর্তন করছেন। শুনেছি বারোজনের এক একটি দল দৈনিক ত্ন'ঘণ্টা করে কীর্তন করেন। অহোরাত্র কীর্তন চলেছে। অর্থাৎ দৈনিক একশ' চুয়াল্লিশ জন এই কীর্তনে অংশ গ্রহণ করছেন। এইভাবে কয়েক বছর ধরে কীর্তন চলেছে এবং মোট ১০৮ বছর ধরে এই কীর্তন চলবে।

নাটমন্দিরের পরেই চত্বর পেরিয়ে বিরাট দোতলা আশ্রম। বারান্দায় বসেছিলেন পাগলাবাবা— লীলানন্দ ঠাকুর। পরনে লাল রঙের গেরুয়া, কাঁধে উপবীত, কণ্ঠে রুদ্রাক্ষের মালা। গায়ের রংটি বেশ কালো। মাঝারী গড়ন, দাঁড়ি গোঁফ কামানো, চুল ছাঁটা। এক কথায় অতি সাধারণ চেহারা। কিন্তু চোখ তুটির দিকে নজর পড়তেই চমকে উঠলাম। অসাধারণ উজ্জ্বল তুটি চোখ। চোখ নামিয়ে নিলাম। মনে হল তিনি আমার অন্তস্তল পর্যন্ত দেখে নিলেন। আমার পাপপুণ্যের হিসেব পেয়ে গেলেন—আমাকে জেনে নিলেন।

অথচ কথাবার্তা, আচার-আচরণ মোটেই অসাধারণ নয়। তবে বিচিত্র তাঁর চালচলন। আমরা প্রণাম করতেই তিনিও আমাদের পা

ছুঁয়ে দিলেন। একটু দূরে পাতা সুদৃশ্য গালিচা দেখিয়ে বসতে বললেন। কিন্তু কাকাবাবুর দেখাদেখি আমরাও ( সুমথনাথ ঘোষ, ভবানী মুখোপাধ্যায়, মনীশচন্দ্র চক্রবর্তী ও আমি ) পাগলাবাবার ধূলিমাখা শতরঞ্জির ওপরেই বসে পড়লাম। তিনি তীব্র আপত্তি করলেন। আমরা তাতে কান দিলাম না।

তারপরেই লীলানন্দ ঠাকুর হাঁক-ডাক শুরু করলেন—এই কে আছ? প্রসাদ দাও, ফল দাও, খাবার দাও।

অনতিবিলম্বে সে নির্দেশ পালিত হল।

কথায় কথায় লীলানন্দ বলতে থাকলেন, 'আমার বারো আনা শিষ্য মাড়োয়ারী, তিন আনা অন্য রাজ্যের অধিবাসী ও এক আনা বাঙালী। কিন্তু এখানে বঙ্গ-সাহিত্য সম্মেলন হচ্ছে শুনে আমার বাঙালী ভাইবোনদের সেবা করার লোভ সামলাতে পারলাম না। একজন মাড়োয়ারী শিষ্যের কাছে লিখলাম আমার মনোবাসনার কথা। সে পত্র পাঠ বৃন্দাবনে এসে আঠারো হাজার টাকার একটা থলি আমার পায়ের কাছে রেখে বলল—আপনার অভিলাষ পূর্ণ করুন।'

সত্যই তাঁর শিষ্য-শিষ্যারা তাঁদের গুরুদেবের অভিলাষ পূর্ণ করেছেন। শুধু অর্থ দিয়ে নয়, অক্লান্ত সেবা করে নিখিল ভারত বঙ্গ-সাহিত্য সম্মেলনের শতাধিক প্রতিনিধিদের সর্বপ্রকার সুখ সুবিধার ব্যবস্থা করেছেন।

লীলানন্দ বলে চললেন, 'রাধাকৃষ্ণের আশীর্বাদে বাঙালীদের পদধূলিতে ধন্য হয়েছে এই আশ্রম। তাঁদের সেবা করার সুযোগ পেয়ে ধন্য হয়েছি আমি। সবই গোবিন্দের ইচ্ছে। তাঁর ইচ্ছে হলে শেষ কাজটিও করে যেতে পারব।'

আমরা কৌতূহলী হলাম। কিন্তু কিছুই জিজ্ঞেস করতে হল না। তিনি নিজের থেকেই বললেন, 'কিছুকাল আগে কয়েকজন পাশ্চাত্য পর্যটক এসেছিলেন ভারত-দর্শনে। দিল্লীতে তাঁদের সঙ্গে

আমার দেখা। কথায় কথায় জিজ্ঞেস করলাম, তোমরা কোথায় কোথায় গিয়েছ। উত্তর পেলাম, বম্বে অজান্তা-ইলোরা জয়পুর· আগ্রা দিল্লী···

,মনে বড় ব্যথা পেলাম। ভারত-দর্শনে এসে বৃন্দাবন না দর্শন করে আগ্রা থেকে দিল্লী চলে যায়? মনে মনে প্রতিজ্ঞা করলাম, আমাকে এই শ্রীধাম বৃন্দাবনে এমন একটা কিছু করে রেখে যেতে হবে, যার আর্কষণে পর্যটকরা তাজমহল দেখে যাওয়ার পথে একবার বৃন্দাবন ধামে আসেন।'

কি করবেন তা ঠিক বললেন না তিনি। তবে এই প্রতিজ্ঞার মধ্যে থেকে তাঁর যে বিরাট ব্যক্তিত্ব, কৃষ্ণপ্রেম ও বৃন্দাবন প্রীতির পরিচয় পেলাম, তাতে আমাদের মন শ্রদ্ধায় ভরে উঠল। মনে মনে প্রণাম জানালাম এই মহান বৈষ্ণবকে।

আর বৃন্দাবনচন্দ্রের কাছে প্রার্থনা করলাম—হে মানুষের ভগবান, তুমি পাগলাবাবার মনোবাঞ্ছা পূর্ণ কর। শ্রীধাম বৃন্দাবন পুনরুজ্জীবিত হোক, সমৃদ্ধ হোক, সুপ্রতিষ্ঠিত হোক।

## অমৃতসর

'গুরুদাসপুর গড়ে
বন্দা যখন বন্দী হইল তুরানি সেনার করে,
সিংহের মতো শৃঙ্খলগত বাঁধি লয়ে গেল ধরে
দিল্লিনগর—'পরে।
বন্দা সমরে বন্দী হইল গুরুদাসপুর গড়ে॥'

মনে পড়ে কবিগুরুর এই অমর কবিতার সঙ্গে আমার সেই প্রথম পরিচয়ের কথা। কবি তখনও আছেন আমাদের মাঝে। মফস্বল শহরের নামকরা স্কুল—বড় হলঘর ছাত্রে বোঝাই হয়ে গেছে। রবীন্দ্রজন্মোৎসব পালন করা হচ্ছে। বাংলার মাষ্টার-মশাই সভাপতিত্ব করছেন। ছেলেরা বক্তৃতা দিচ্ছে, গান গাইছে, আবৃত্তি করছে। ওপরের শ্রেণীর একটি ছাত্র উদাত্ত কণ্ঠে আবৃত্তি করল এই অমর কবিতা—'বন্দীবীর'। আবৃত্তি শেষে 'দর্শকজন মুদিল নয়ন, সভা হল নিস্তব্ধ॥'

বাদশাজাদা ও কাজীর প্রতি আমার শিশুমন উঠল বিষিয়ে। বন্দা ও তাঁর পুত্রের জন্য অন্তর উদ্বেলিত হল—আমার দু'চোখের কোণ বেয়ে কয়েক ফোঁটা অশ্রু পড়ল গড়িয়ে। কিন্তু সেই সঙ্গে আরও প্রশ্ন শিশুমনে সাড়া জাগিয়ে ছিল—কোথায় সেই পঞ্চনদীর তীর, কারা সেই বীর শিখ আর কতদূরে সেই গুরুদাসপুর ?

এইমাত্র আমাদের বাস এসে থামল গুরুদাসপুরে—আমার শৈশবের সেই স্বপ্নভূমিতে। গুরুদাসপুর জেলা সদর। বেশ বড় শহর। বাস কয়েক মিনিট দাঁড়াবে এখানে। আজ সকালে আমরা এসেছি পাঠানকোট। এখন পাঠানকোট থেকে চলেছি অমৃতসর। ৬৭ মাইল দীর্ঘ এই পথে সারা দিন বাস চলে। ঘণ্টা তিনেক সময় লাগে।

আজ কেবলই মনে পড়ছে সেই শৈশবের কথা। মনে পড়ছে

আমার সেই জন্মভূমির কথা, যেখানে বসে প্রথম আমি গুরুদাসপুরের রূপ কল্পনা করেছিলাম। সেদিনকার সেই কল্পনা আজ বাস্তবে পরিণত—আমি গুরুদাসপুরে এসেছি। কিন্তু আজ কোথায় আমার সেই জন্মভূমি ?

আমার সেই স্বদেশে, আমি আজ বিদেশী। বিদেশী বললে কম বলা হয়। বিদেশে আমি যেতে পারি, কিন্তু যেতে পারি না আপন দেশে। কলকাতা থেকে বারে শ' বারো মাইল রেলে চেপে পাঠানকোট এসে, সেখান থেকে বাসে করে আসতে পারি গুরুদাসপুরে। কিন্তু মাত্র তু'শ' বার মাইল দূরবর্তী পূর্ববঙ্গের সেই শ্যামল স্নিগ্ধ সুন্দর শহরটি আজ আমার পার্থিব-পদক্ষেপের বাইরে।

গুরুদাসপুর বাস স্ট্যাণ্ডটি বেশ বড়। পাঠানকোট-অমৃতসর ও পাঠানকোট-জলন্ধর রুটের সব বাসই কয়েক মিনিট দাঁড়ায়। এখান থেকে একটি মোটরপথ গেছে অমৃতসর আর একটি মুকেরিয়ান হয়ে জলন্ধর।

মসৃণ সোজা সমতল পথ দিয়ে বাস চলেছে ছুটে। গুরুদাসপুর শহর ছাড়িয়েই আবার পথের তু'ধারে সবুজ ক্ষেত—ধান, গম, ভুট্টা ও সবজি। মাঝে মাঝে খাল—তীব্র বেগে জল যাচ্ছে বয়ে, যাচ্ছে পাকিস্তানে। যাচ্ছে সে দেশের মাটিকে সুজলা করতে। ওরা আমাদের সঙ্গে যত খারাপ ব্যবহারই করুক, আমরা ওদের জল দিয়ে যাব। আমরা যে শান্তিকামী।

কিছুক্ষণ পরে বাস এসে থামল ধারিওয়াল—পশম বস্ত্রের জন্য বিখ্যাত। বাস থেকেই কারখানা দেখা যায়।

আরও কিছুদূর এসে বাটালা—পাঞ্জাবের একটি বিখ্যাত শিল্পনগরী। পথের তু'ধারেই কারখানা। গত যুদ্ধের সময় পাকিস্তানীরা বেশ কিছু বোমা ফেলেছে এখানে। এখান থেকে অমৃতসর খুবই কাছে। ওরা অমৃতসরে বোমা ফেলতে এসে হাবিলদার রাজু ও তাঁর সঙ্গীদের সঙ্গে সুবিধা করে উঠতে পারে নি।

রাজু একাই তেরখানি পাকিস্তানী বিমান ভূপাতিত করে অমৃতসরের জনজীবনকে রক্ষা করেছিলেন। অমৃতসরের কৃতজ্ঞ মানুষরা যুদ্ধের শেষে তাই রাজপথে রাজুকে নিয়ে শোভাযাত্রা বের করেছিলেন। তাঁরা চাঁদা তুলে তাঁকে এক লক্ষ টাকার তোড়া উপহার দিয়েছিলেন। কিন্তু দেশপ্রেমিক রাজু তাঁর বীরত্বের সেই পুরস্কার প্রতিরক্ষা তহবিলে দান করে দিয়েছেন।

অমৃতসর থেকে তাড়া খেয়ে পালাবার পথে পাকিস্তানী বিমান হালকা হবার জন্য বোমাগুলি যত্রতত্র বর্ষণ করে যেত। তারই কিছু বোমা বাটালায় পড়েছে। যা পড়েছে, তার অবশ্য সবগুলি ফাটে নি। আর যা ফেটেছে, তারও আজ কোন চিহ্ন নেই। বাটালার বীর মানুষরা বিস্মৃত হয়েছেন, সেই দুঃখ-দিনের স্মৃতি। তাঁরা নতুন উদ্যমে দেশ গঠনের কাজে আত্মনিয়োগ করেছেন।

বাসরাস্তার ডানদিকে মাঠের মধ্য দিয়ে চলেছে রেল লাইন। কাদিয়া থেকে বাটালা হয়ে অমৃতসর গেছে ঐ রেলপথ। রেল-পথের পাশে পাশে ইলেক্‌ট্রিক লাইন।

আমাদের পথের দু'ধারে আম জাম আর অশ্বত্থ গাছ। কয়েকদিন আগে এদিকে খুব ঝড় হয়ে গেছে। বহু গাছ হেলে পড়েছে পথে ও পথের পাশে। তাদের পাশ কাটিয়ে আমাদের বাস ছুটে চলেছে দক্ষিণ-পশ্চিমে।

অমৃতসর শহরের সীমায় এসে গেছি আমরা। দু'দিকে বাড়ি-ঘর, দোকানপাট। জনবহুল পথ। অমৃতসর ভারতের অন্যতম জনবহুল শহর। তের বর্গমাইলে চার লক্ষ লোকের বাস।

আমাদের বাস বাসস্ট্যাণ্ডে এসে নিশ্চল হল। বিস্তীর্ণ প্রান্তরের মাঝে বিশাল বাসস্ট্যাণ্ড। অফিস স্টল ওয়েটিং হল, বুকিং কাউণ্টার—বাসের শব্দ, যাত্রীদের হট্টগোলে সর্বদা মুখরিত। লম্বা বারান্দার ধারে নম্বরওয়ালা ছোট ছোট প্লাটফর্ম। একটির পর একটি বাস এসে থামছে, যাত্রীরা নামছে—উঠছে, বাস ছেড়ে দিচ্ছে।

বাসস্ট্যাণ্ডটি সরকারী কিন্তু সামান্য দক্ষিণার বিনিময়ে বেসরকারী বাসও ব্যবহার করে এই বাসস্ট্যাণ্ড।

বাসস্ট্যাণ্ডের বাইরে এসে আমরা একটি টাঙ্গার সওয়ার হলাম। অবশ্য নীরবে নয়। আরোহণের পূর্বে অসিতবাবু বহুক্ষণ ধরে দরাদরি চালালেন। ফলে ছ'টাকার জায়গায় তিন টাকায় রফা হল। জনাকীর্ণ শহরের সংকীর্ণ অপরিচ্ছন্ন পথ দিয়ে টাঙ্গা চলল।

কিছুক্ষণ পরেই পৌঁছলাম স্বর্ণমন্দিরের সামনে। অমৃতসর দর্শনার্থীরা এখান থেকেই দর্শন শুরু করেন। এখান থেকেই শুরু হয়েছিল এই শহর।

ছিল একটি গণ্ডগ্রাম। ১৫৭৭ খৃষ্টাব্দে চতুর্থ শিখগুরু রামদাস এলেন সেই অখ্যাত গ্রামে। কিছু জমি যোগাড় করে খনন করালেন এক সুবিশাল সরোবর। স্থানটির নাম হল চক-রামদাস বা রামদাসপুর। পঞ্চম শিখগুরু অর্জুন সেই সরোবরের মধ্যস্থলে একটি মন্দির নির্মাণ করান। সরোবরের বারিরাশিকে পবিত্র করে সরোবরের নামকরণ করেন অমৃত-সরোবর। সেই থেকেই শহরের নাম—অমৃতসর।

গুরু অর্জুন কিন্তু কেবল মন্দির নির্মাণ করেই তাঁর কর্তব্য শেষ করলেন না। তিনি পূর্ববর্তী শিখগুরুগণের রচনা এবং হিন্দুভক্ত ও মুসলমান সুফীদের উপদেশ সংগ্রহ করে গ্রন্থসাহেব রচনা করে এই মন্দিরে স্থাপন করলেন। এ মন্দির পরিণত হল শিখদের শ্রেষ্ঠ তীর্থে। অমৃতসর পরিণত হল জনপ্রিয় শহরে। সেই থেকে প্রতিবছর নববর্ষ ( ১লা বৈশাখ ) ও দেওয়ালীর দিনে হাজার হাজার পুণ্যার্থী শিখ এই মন্দির তলে সমবেত হয়ে সরোবরে পুণ্যস্নান করে থাকেন।

গুরু অর্জুন নির্মিত সেই মন্দির কিন্তু আজ আর এখানে নেই। ভারতের অন্যান্য অগণিত মন্দিরের মতো বিধর্মীর রোষানলে ভস্মীভূত হয়ে গেছে। ১৭৬১ খৃষ্টাব্দে আহমদ শাহ আবদালী সেই মন্দির ধ্বংস করে ফেলে।

কিন্তু যা অবিনশ্বর তা কি কখনও চিরতরে ধ্বংস করা যায়? আবদালীর সাধ্য কি এই পবিত্র তীর্থ বিনষ্ট করে। পাঞ্জাব-কেশরী রণজিৎ সিংহ (১৭৮০—১৮৩৯ খৃঃ) শ্বেতপাথর সহযোগে পুনরায় এই মন্দির নির্মাণ করান। নবনির্মিত মন্দিরের গম্বুজটি তিনি সোনার পাত দিয়ে মুড়ে দেন। সেই থেকে স্বর্ণমন্দির কেবল শ্রেষ্ঠ শিখতীর্থ নয়, ভারতের অবশ্য দর্শনীয় বস্তুসমূহের অন্যতম।

পাঞ্জাব-কেশরী প্রধান মন্দিরের প্রবেশ পথে একটি শিলালিপি উৎকীর্ণ করে এই মন্দির নির্মাণের সৌভাগ্য দানের জন্য গুরুগণকে বিনীত ধন্যবাদ জানিয়ে গেছেন।

সৌভাগ্য শুধু পাঞ্জাব-কেশরীর নয়, সৌভাগ্য সংখ্যাতীত দর্শনার্থীর, সৌভাগ্য আমাদের। তাঁর কৃপাতেই আজ আমরা উপস্থিত হয়েছি এই পবিত্র তীর্থে। এসো, আমরাও ধর্মপ্রাণ পাঞ্জাব-কেশরীকে আমাদের সশ্রদ্ধ প্রণাম জানাই।

টাঙ্গা থেকে নেমে আমরা মন্দিরের বহিরাঙ্গনে আসি। বাঁধানো আঙ্গিনা—বাঁ দিকে সারি-সারি দোকান। কালীঘাট কিংবা কাশীতে মন্দিরের সামনে যেমন দোকান আছে। দোকানের সামনে প্রধান তোরণ। অমৃত সরোবরের চারদিকে চারটি তোরণ। সর্ব ধর্মের সমন্বয়ে শিখধর্ম। শিখতীর্থে তাই সকলের অবাধ প্রবেশ। হিন্দু, মুসলমান, শিখ ও অন্যান্য ধর্মাবলম্বীদের নামে উৎসর্গীকৃত এ চারটি তোরণ।

তোরণের ডানদিকে যাত্নঘর। সংকীর্ণ সিঁড়ি বেয়ে দোতলায় একখানি বড় হলঘর। সাধারণতঃ যাত্নঘর বলতে আমরা যেমন বুঝে থাকি, এটি তেমন নয়। এখানে কোন প্রাচীন মূর্তি বা শিলালিপি নেই। আছে সেকালের শিখদের ব্যবহৃত অস্ত্র-শস্ত্র ও শিখ ইতিহাসের কিছু বাস্তব চিত্র—যুবক শিল্পী কৃপাল সিং অঙ্কিত।

কিন্তু যাত্নঘর এখন বন্ধ। বিকেল চারটেয় খুলবে। চারটের অনেক দেরি।

যাদুঘরের পাশেই হাত-পা ধোবার জলের কল ও চৌবাচ্চা। হাত-পা ধুয়ে তোরণের সামনে আসতেই, একজন বল্লমধারী শিখ আমাদের কাছে এলেন। পকেটের রুমাল বের করে মাথায় বাঁধতে বললেন। নগ্নপদে ও আবৃত মস্তকে মন্দিরে প্রবেশ করতে হয়। সঙ্গে বিড়ি সিগারেট থাকলে বাইরে রেখে যেতে হয়।

তোরণটি সুবিরাট। বহু পুণ্যার্থী দর্শন শেষে আশে-পাশে বসে বিশ্রাম করছেন। তোরণ পেরিয়ে এলেই সরোবর। চারিপাশে পাথর বাঁধানো প্রশস্ত পথ। পথের তিন দিকেই সারি সারি ঘর।

মন্দিরটি সরোবরের মধ্যস্থলে। চারিপাশে দিয়ে পাথর বাঁধানো বারান্দা। সেই পথ পেরিয়ে আমরা মন্দিরের সামনে এলাম। অপূর্ব সুন্দর মন্দির—তিন তলা। নিচের তলায় সুদৃশ্য গ্রন্থাধারের ওপরে গ্রন্থসাহেব। দেওয়ালে সোনা ও শ্বেতপাথরের সূক্ষ্ম কারুকার্যময় ফুলের নকশা। চারিদিকে বারান্দা—দু'দিক থেকে দু'সারি সিঁড়ি উঠে গেছে ওপরে।

মন্দিরের মেঝে নরম গালিচায় ঢাকা। ওপরে মখমলের চন্দ্রাতপ। তাতে একটাকা পাঁচটাকা ও দশটাকার নোট ঝুলছে। গ্রন্থসাহেবের সামনেও বহু টাকা পয়সা—ভক্তদের প্রণামী। ভক্তবৃন্দ বসে আছেন গালিচার ওপরে। একজন বৃদ্ধ ভদ্রলোক হারমনিয়ম সহযোগে ভজন গাইছেন, আর একজন বৃদ্ধ তবলা সঙ্গত করছেন। উপস্থিত ভক্তবৃন্দ অবনত মস্তকে সেই সুমধুর সংগীত শ্রবণ করছেন। এখানে প্রতিদিন এমনি ভজনের আসর বসে। পরিবেশটি বড়ই ভাল লাগল।

মন্দিরের পেছন দিকে ঘাট। এখানে দাঁড়িয়ে ভক্তরা সরোবরের বারিরাশিকে অমৃত-জ্ঞানে পান করছেন। সরোবরের তীরেও স্নানের ঘাট রয়েছে। বদ্ধ জলাশয় বলে জল তেমন পরিষ্কার নয়। কিন্তু ভক্তদের তাতে কিছুই যায় আসে না। তাঁরা সরোবরের

অমৃতধারা পান করে ধন্য হচ্ছেন। এ পান অমৃতপান, এ স্নান ভক্তিস্নান, এ সুযোগ পরম-সৌভাগ্য।

আমরা সিঁড়ি বেয়ে দু'তলায় উঠে এলাম। সুসজ্জিত ঘর। একখানি সুবিশাল গ্রন্থাধারের ওপর বিশালতর একখানি গ্রন্থসাহেব। এই অংশটুকু বিশেষভাবে সজ্জিত। এতবড় গ্রন্থ ইতিপূর্বে আর দেখি নি। ঘরের অপর পাশে দু' জায়গায় আরও দু'খানি গ্রন্থসাহেব। তিনজন লোক মনোযোগ দিয়ে গ্রন্থ তিনখানি পাঠ করছেন। সর্বদা গ্রন্থসাহেব পাঠ ও ভজন গান এ মন্দিরের বৈশিষ্ট্য।

মূল মন্দিরের উপরকার ঘরখানির মাঝখানটা ফাঁকা। চারিদিকে বারান্দা। বারান্দায় বসে নিচের তলাটা পরিষ্কার দেখা যায়। অনেকেই এখানে বসে গান শুনছেন।

দু'তলার দু'দিক থেকে দু'সারি সিঁড়ি উঠে গেছে উপরে। তিনতলায় একখানি ঘর ও ছাদ। ঘরখানি তেমনি সুসজ্জিত। একজন শিখ মনোযোগ সহকারে গ্রন্থসাহেব পাঠ করছেন। পাঠক পূজারী ও সাহায্যকারীরা সকলেই শিখসংস্থার কর্মচারী।

ছাদ থেকে সরোবরটি চমৎকার দেখা যায়। সুজয়ার তাগিদে আমরা এসে ছাদে দাঁড়ালাম। পরিচয় হল একজন বৃদ্ধ কর্মচারীর সঙ্গে। বহুকাল ধরে তিনি কাজ করছেন এখানে। শিখ দরবারে বহু ইতিহাসের নীরব দর্শক। তিনি দেখেছেন, মাষ্টার তারা সিং ও সর্দার সন্ত ফতে সিংয়ের পতন ও উত্থান। কিন্তু তাঁর অবস্থা সরকারী কর্মচারীদের মতো। দল পালটালে, মত পালটাতে হয়। মনের ভাব মনের মধ্যেই পুষে রাখতে হয়। সুজয়ার প্রশ্নের উত্তরে সর্দারজী জানালেন, 'অনেক দ্রষ্টব্য বস্তু আছে স্বর্ণমন্দিরে।'

মন্দিরের উত্তর-পূর্ব কোণে বাবা অটলের স্তম্ভটি দেখিয়ে দিলেন তিনি। নয় তলা উঁচু অষ্টকোণাকৃতি এই স্তম্ভটি ষষ্ঠগুরু হরগোবিন্দের পুত্র অটল রায়ের স্মৃতিরক্ষার্থে নির্মিত হয়েছে।

সর্দারজী আমাদের অনুরোধ করলেন, যাদুঘর ও আকাল তখ্‌ত দর্শন করতে। বললেন, 'চারটের সময় আমি দাঁড়িয়ে থাকব বড় যাদুঘরের সামনে। আমি আপনাদের দেখিয়ে দেব সব।'

'বড় যাদুঘর ?' বুঝতে পারি না সর্দারজীর কথা।

'এখানে দুটি যাদুঘর আছে। একটির কথা আগেই বলেছি। আর একটি সরোবরের তীরে। এটি মন্দির সংক্রান্ত যাদুঘর। এখানে গ্রন্থসাহেবের হাতে লেখা নকলের মূল্যবান সংগ্রহ আছে' সর্দারজী বলেন।

আকাল তখ্‌ত শব্দ দুটির অর্থ দেবতার সিংহাসন। গুরু গোবিন্দের ব্যবহৃত বহু অস্ত্র-শস্ত্র সংরক্ষিত আছে এখানে। আকাল তখ্‌ত শিখ সম্প্রদায়ের পার্লামেণ্ট ভবন। তাঁদের দরবার বসে এখানে। সমস্ত প্রধান ঘোষণা এখান থেকেই করা হয়ে থাকে।

মন্দির দর্শন করে আমরা সরোবর পরিক্রমা শুরু করি। শিখ ইতিহাসের প্রধান ঘটনার স্মারকসমূহ ছড়িয়ে আছে সরোবরের তীরে।

একপাশে চৌহদ্দির বাইরে ভোজনালয়। যে কোন দর্শনার্থী ইচ্ছে করলেই এখানে এসে বিনা মূল্যে ভূরিভোজ সারতে পারেন। গুরুগণের জন্মদিন ও অন্যান্য উৎসবের সময় দশ-পনেরো হাজার পুণ্যার্থী এখানে আহার গ্রহণ করেন।

দর্শন শেষে আমরা আসি বাইরে। টাঙ্গায় চড়ে রওনা হই শহীদ উদ্যান জালিয়ানওয়ালা-বাগে—স্বাধীনতা সংগ্রামের সেই পুণ্যতীর্থে।

স্বর্ণমন্দির থেকে দূরত্ব সামান্য। কয়েক মিনিটের মধ্যেই আমাদের টাঙ্গা একটি সরু গলির মুখে এসে থামল। গাড়ি থেকে নেমে আমরা গলিতে প্রবেশ করি।

এই গলি দিয়ে সেদিন হাজার হাজার দেশপ্রেমিক সভাস্থলে উপস্থিত হয়েছিলেন। আবার তার কিছুক্ষণ বাদে ঘাতক ডায়ার ও

তার সঙ্গীরা এই গলিতেই চোরের মতো প্রবেশ করেছিল। এটি শহীদ উদ্যানের একমাত্র পথ। আমরা এগিয়ে চলি। কিছুদূর এসে গলির ডানদিকে লেখা—এখান থেকেই গুলি চালানো হয়েছিল।

গলির শেষে গেট। চারদিক দেওয়ালে ঘেরা, তৃণাচ্ছাদিত একটি প্রায় চতুষ্কোণ উদ্যান। সুজয়া ইতিহাসের ছাত্রী। অসিতবাবুর প্রশ্নের উত্তরে সে বলতে থাকে, 'হ্যাঁ, তখনও এই গলিটি ছিল এখানে যাওয়া-আসার একমাত্র পথ। তারিখটা চিরকাল লেখা থাকবে আমাদের মনের খাতায়, ১৯১৯ সালের ১৩ই এপ্রিল। সেদিন ছিল বৈশাখী পূর্ণিমা, যে পুণ্যতিথিতে ভগবান বুদ্ধ ধরাধামে অবতীর্ণ হয়েছিলেন, বুদ্ধত্ব প্রাপ্ত হয়েছিলেন এবং দেহরক্ষা করেছিলেন। কুখ্যাত রাওলাট আইনের বিরুদ্ধে বিক্ষুব্ধ অমৃতসরের মুক্তিকামী মানুষের দল সেদিন প্রতিবাদ জানাতে সমবেত হয়েছিলেন এখানে। ডায়ার তার সৈন্যদের নিয়ে চুপি চুপি এসে গলির মুখে মেশিন গান বসিয়ে বেপরোয়া গোলা বর্ষণ শুরু করেছিল সেই শান্তিপ্রিয় নিরস্ত্র মানুষদের লক্ষ্য করে। শেষ গুলিটি শেষ না হওয়া পর্যন্ত সে থামে নি।

স্বাভাবিকভাবেই অতর্কিত আক্রমণে বিভ্রান্ত হয়েছিলেন সভাস্থ সকলে। তাঁরা পালাতে চেয়েছিলেন, কিন্তু পারেন নি। পথ আগলে বসে ছিল বৃটিশ কষাইরা, গুলি আসছিল সেদিক থেকেই। পালাতে গিয়ে বাঁ দিকের কুয়োটার মধ্যে পড়ে সলিল সমাধি লাভ করেছিলেন অনেকে। দেড়হাজার মুক্তিকামী মানুষ সেদিন শহীদ হয়েছিলেন এখানে, পাঁচ শতাধিক হয়েছিলেন আহত। তাঁদের আকুল ক্রন্দনে অমৃতসরের আকাশ-বাতাস পরিব্যাপ্ত হয়েছিল। শুধু অমৃতসরই বা বলি কেন, সারা ভারত সেদিন সেই আর্ত চীৎকারে চমকে উঠেছিল। সারা বিশ্ব সেদিন স্তব্ধ হয়ে গিয়েছিল এই পৈশাচিক কাহিনী শুনে। আর জালিয়ানওয়ালা-বাগ পরিণত হয়েছে বিশ্বের মুক্তিতীর্থে।'

মুক্তিতীর্থ কিন্তু তেমনি পড়েছিল বহুকাল। কিছুকাল পূর্বে ইউ. এন মুখার্জি নামক জনৈক বাঙালী স্থানীয় জনসাধারণের সাহায্যে প্রান্তরটির প্রভূত সংস্কার সাধন করেছেন। এখন এটি একটি সুন্দর উদ্যান। রক্তবর্ণ বেলে পাথর দিয়ে তৈরি করা হয়েছে অপরূপ একটি শহীদ বেদী।

গ্রীষ্মকালে সকাল ৭টা থেকে রাত ৯টা ও শীতকালে সকাল ৮টা থেকে সন্ধ্যে ৭টা পর্যন্ত খোলা থাকে এই উদ্যান।

গেটের বাঁ দিকে একখানি ঘর—অফিস ঘর। বারান্দায় গান্ধীজী, সুভাষচন্দ্র, নেহরু ও রাষ্ট্রপতির ছবি। দেওয়ালের একপাশে সাইনবোর্ড—

This ground was hallowed by the mingled blood of two thousand innocent Hindus, Sikhs and Musulmans who were Shot by British on 13th April, 1919.

The ground was acquired from the owners by Public Subscriptions.'

Sd/ U. N. Mukherjee
Secretary,
Jallianwala Bagh National Trust.

উদ্যানের বাঁ দিকে সেই কুয়ে—লোহার তার দিয়ে ঘেরা। পাশে একখানি ফলকে লেখা—জননী জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরীয়সী।

আরও কয়েক পা এগিয়ে আমরা পৌঁছলাম দেওয়ালের ধারে—বেশ কয়েকটি গুলির চিহ্ন রয়েছে এখানে। উদ্যানের আরও কয়েক জায়গায় দেওয়ালের গায়ে এমনি গুলির চিহ্ন রয়েছে। বৃটিশ শাসনের অবসান হয়েছে, কিন্তু সাম্রাজ্যবাদী কুশাসনের কলঙ্কচিহ্ন আজও যায় নি মুছে। জালিয়ানওয়ালাবাগের স্মৃতি কোনদিন মুছে যাবে না আমাদের মন থেকে।

উদ্যানের মধ্যস্থলে অনিন্দ্য সুন্দর শহীদ-বেদী। আমরা

শ্রদ্ধাবনত শিরে প্রণাম করি সেই মৃত্যুঞ্জয়ী বীরদের, যাঁরা নিজেদের জীবন আহুতি দিয়ে সেদিন পরাধীন ভারতের মুক্তিযজ্ঞ করে গেছেন।

বাইরে এসে আবার টাঙ্গায় ওঠা গেল। টাঙ্গা চলল রণজিৎ সিংহ নির্মিত রামবাগ উদ্যানের দিকে। উদ্যানটি প্রাচীন নগরপ্রাচীরের বাইরে। বেশ শান্ত ও স্নিগ্ধ পরিবেশ। খুব ভাল লাগল। অসিতবাবু তো বলেই ফেললেন, "শহরের কোলাহলে শরীর ও মনে একটা অবসাদ এসেছিল, এখানে এসে তা দূর হয়ে গেল।"

রণজিৎ সিংহ তাঁর ব্রাহ্মণ সেনাপতি জমাদার খুশহাল সিংহ ও অন্যান্য সর্দারদের বিশ্রামের জন্য নির্মাণ করিয়েছিলেন এই উদ্যান। বিশ্রামশালাটি এখনও রয়েছে। বর্তমানে অমৃতসরের বিভিন্ন ক্রীড়া প্রতিষ্ঠানের সদর দপ্তর এখানে।

ফুলবাগানটি দেখে লোভ সামলাতে পারল না সুজয়া। চারদিকে চোখ বুলিয়ে নিয়ে, আমরা কিছু বোঝার আগেই একটি ফুল ছিঁড়ে খোপায় গুঁজে নিল।

আরও একটি উদ্যান আছে অমৃতসরে—সুভাষবাগ। নবনির্মিত। পাঠানকোট ফেরার পথে পড়বে এটি। তখন দেখব বলে, এখন এগিয়ে চলি গোবিন্দগড় দুর্গের দিকে।

গোবিন্দগড় দুর্গ দেখে দুর্গিয়ানায় আসা গেল। মন্দিরের নির্মাণ কৌশলটি একেবারে স্বর্ণ-মন্দিরের মতো। তেমনি সরোবরের মধ্যে শ্বেত-পাথরের মন্দির। তবে আকারে ছোট এবং গঠন নৈপুণ্যেও খাটো। তোরণ পেরিয়ে সরোবরের ওপর দিয়ে পাথর বাঁধানো পথ গিয়েছে মন্দিরে। পথের ওপরে একখানি শ্বেতপাথরের ফলক—

This has been erected in memory of Lala Dabi Shai Gangaram Bharany by Lachman Das Bharany. A. D. 1928.

লছমানদাস মহান সন্দেহ নেই, কিন্তু মন্দিরটির গড়ন দেখে মনে

হয় শিখদের স্বর্ণমন্দিরের সঙ্গে প্রতিযোগিতা করেই নির্মিত হয়েছে এই হিন্দু মন্দিরটি। সে প্রতিযোগিতা আজও আছে। আর তার প্রকাশ হয় দেওয়ালীর সময়। স্বর্ণমন্দিরের সঙ্গে পাল্লা দিয়ে আলোক সজ্জা করা হয় ও আতসবাজী পোড়ানো হয়।

সিঁড়ি দিয়ে উঠেই নাট-মন্দির। মেঝেতে ফরাস পাতা, ওপরে বৈদ্যুতিক পাখা। দর্শনার্থীরা বসে আছেন। আমরাও বসে পড়ি তাঁদের মাঝে।

বিকেল চারটায় মন্দিরদ্বার উন্মুক্ত হল। মূল মন্দিরটি তিন ভাগে বিভক্ত। বাঁ দিকে রাধাকৃষ্ণ, মাঝখানে লক্ষ্মীনারায়ণ আর ডান দিকে রাম লক্ষণ সীতা, ভরত্ শত্রুঘ্ন ও হনুমান। মূর্তি ক'টি খুবই সুন্দর। বেশ শান্ত ও স্নিগ্ধ পরিবেশ। বড়ই ভাল লাগল আমাদের।

দর্শন শেষে বেরিয়ে আসি পথে। তোরণের বাঁ দিকে পথের অপর পারে দুর্গিয়ানার প্রাচীন মন্দির। শ্বেতপাথরের মন্দির। সামনে একটি পেতলের ব্যাঘ্র মূর্তি ও শিবমন্দির। মূল মন্দিরে কোন পূর্ণমূর্তি নেই, কেবল মায়ের মুখ। মন্দিরের পাশে একটি বৃদ্ধ অশ্বত্থ গাছ। অসিতবাবুর প্রশ্নের উত্তরে পূজারী বলেন—চার হাজার বছরের পুরনো এই মন্দির। এই মন্দিরকে কেন্দ্র করেই গড়ে উঠেছিল একটি গ্রাম। সেই গ্রামে এলেন গুরু রামদাস। গ্রাম গঞ্জ হল। তারপরে গঞ্জ থেকে নগর। অমৃতসর এখন পাঞ্জাবের সবচেয়ে জনপ্রিয় মহানগর।

মহানগরের মহাতীর্থে আর একটি সশ্রদ্ধ প্রণাম জানিয়ে আমরা এসে টাঙ্গায় উঠি। অমৃতময় অমৃতসরের জনাকীর্ণ পথ দিয়ে আমরা এগিয়ে চলি স্বর্ণমন্দিরের দিকে।

"প্রণাম করুন। ইনিই নবম গুরু তেগ বাহাদুর।" বলেই সর্দারজী কুর্নিশ করেন ছবিখানিকে।

আমরা প্রণাম করি। বলি, "কিন্তু ওরা কারা?"

"কাশ্মীরি পণ্ডিত। এসেছেন গুরুজীর সঙ্গে দেখা করতে।"

"কেন ?"

"আওরংজেবের অমানুষিক অত্যাচারে অতিষ্ঠ হয়ে, জান ও মান বাঁচাতে।" বলতে বলতে এগিয়ে যান সর্দারজী। আমরা তাঁকে অনুসরণ করি। কয়েক পা এগিয়ে আর একখানি ছবির সামনে দাঁড়িয়ে পড়লেন তিনি। আমরা কাছে আসতেই বললেন, "ভাল করে চেয়ে দেখুন। এই হচ্ছে সেই ছবি, যা হিন্দুস্তানে ইতিহাসের গতি পরিবর্তন করেছে।"

উৎসাহিত হয়ে আমি ছবিখানির দিকে তাকাই। তাকিয়েই শিউরে উঠি। একি বীভৎস দৃশ্যের সামনে এনে সর্দারজী উপস্থিত করলেন আমাকে! এক ব্যক্তি একটি বালককে একটি ছিন্নমস্তক উপহার দিচ্ছেন। নতমস্তকে বালক সেই উপহার গ্রহণ করছেন। তাহলে কি এই বালকই গুরু গোবিন্দ সিং, আর ঐ ছিন্নমস্তক তাঁর পিতা গুরু তেগ বাহাদুরের ?

"শর ই খুদ দদাম, মগর সার ই খুদা ন দদাম।" সর্দারজী বিড়-বিড় করে বলে উঠলেন। আমি জানি তিনি কি বলছেন। ঐ ছিন্নমস্তকের শিরস্ত্রাণে এক টুকরো কাগজে লেখা ছিল এই কথা—তিনি মস্তক দান করেছেন, কিন্তু ধর্ম বিসর্জন দেন নি।

এ আমরা কোথায় এলাম ? তীর্থ করতে এসে যে ইতিহাসের সঙ্গে এমন মুখোমুখি দাঁড়াতে হবে, তা তো কখনও ভাবি নি। সর্দারজীর পরামর্শে অমৃতসর পরিক্রমা শেষে স্বর্ণমন্দিরের বড় যাত্নঘর দেখতে এসেছি।

টাঙ্গা থেকে নেমেই দেখেছি সর্দারজী গেটের সামনে দাঁড়িয়ে রয়েছেন। আমাদের কাছে এসে তিনি বলেছেন, "ভালই হল, মিউজিয়াম খুলে গেছে। চলুন আপনাদের দেখিয়ে দিই।"

আগ্রহ সহকারে সংকীর্ণ সিঁড়ি বেয়ে উঠে এসেছি এই দোতলায়। সুবিশাল একখানি হলঘর। ভেবেছি মন্দিরের

মিউজিয়াম—অনেক প্রাচীন মূর্তি পুঁথি ও শিলালিপি দর্শন করা যাবে। কিন্তু ভেতরে ঢুকে হতাশ হয়েছি, সে-সব কিছুই নেই। দেওয়ালের গায়ে কিছু অস্ত্র-শস্ত্র আর বড় বড় তৈলচিত্র। মনে হয়েছে একে মিউজিয়াম না বলে আর্ট গ্যালারী বললেই তো পারে। তখন বুঝি নি, নির্বাক ছবিগুলো এমন সবাক হয়ে উঠবে। তারা আমাকে টেনে নিয়ে যাবে সপ্তদশ শতাব্দীতে—১৬৭৫ খৃষ্টাব্দে।

আওরংজেব তখন হিন্দুস্তানের সম্রাট, ইফতিখার খান কাশ্মীরের শাসনকর্তা। সম্রাটের নির্দেশে সে সারা উপত্যকা জুড়ে কুশাসনের তাণ্ডব চালিয়ে যাচ্ছে। ধর্মের নামে অধর্মের রাজত্ব চলেছে। তরবারির মুখে ধর্মান্তকরণ ও নারী নির্যাতনই তখন রাজধর্ম। অত্যাচারে অতিষ্ঠ হয়ে কয়েকজন ধর্মপ্রাণ পণ্ডিত, দুর্গম পথ অতিক্রম করে গুহাতীর্থ অমরনাথে গমন করলেন। ধর্মান্ধ শাসকের কবল থেকে ছেলেদের জান ও মেয়েদের মান বাঁচাবার জন্যে মহেশ্বরের করুণা প্রার্থনা করলেন। করুণাময় অমরনাথ স্বপ্নাদেশ দিলেন—তোমরা আনন্দপুরে তেগ বাহাদুরের কাছে যাও। সে তোমাদের রক্ষা করবে।

আদেশ পেয়ে পাঁচ শ' পণ্ডিত রওনা হলেন পাঞ্জাবের পথে। বহু কষ্টে মোগল সৈন্যদের দৃষ্টি এড়িয়ে তাঁরা এলেন আনন্দপুরে। গুরু তেগ বাহাদুরের শরণাপন্ন হলেন।

তাঁদের দুঃখ দুর্দশার কাহিনী শুনে গুরুজীর দু'চোখ বেয়ে অশ্রু-ধারা নেমে এল। তিনি পাষাণ প্রতিমূর্তির মতো নিশ্চল হয়ে বসে রইলেন। ঠিক এই সময় তাঁর ন'বছরের ছেলে গোবিন্দ সিং সেখানে এসে উপস্থিত হলেন। নিশ্চল পিতা ও নির্বাক পণ্ডিতদের দেখে বিস্মিত হলেন। জিজ্ঞেস করলেন পিতাকে, 'এঁরা কারা? কোথা থেকে এসেছেন?'

'এঁরা উৎপীড়িত কাশ্মীরি ব্রাহ্মণ। ধর্মান্ধ শাসকের অত্যাচার থেকে মুক্তির আশায় আমার কাছে এসেছেন।'

'কি উপায়ে এঁরা মুক্তি পেতে পারেন পিতা?'

'কোন ধর্মপ্রাণ ব্যক্তি স্বেচ্ছায় শহীদ হতে স্বীকৃত হলে এরা মুক্তি পাবেন।' একবার থামলেন তেগ বাহাদুর। তারপর চিন্তিত-ভাবে বললেন, 'কিন্তু কে এদের মুক্তির জন্য আত্মোৎসর্গ করবেন?'

'কেন? আপনি।' করজোড়ে বালক পুত্র পিতাকে নিবেদন করলেন, 'আপনার চেয়ে পুণ্যবান কে আছেন, যিনি ধর্ম রক্ষার জন্য জীবন দান করতে পারেন? গো-ব্রাহ্মণ রক্ষার জন্য আত্মোৎসর্গ করার চেয়ে ক্ষত্রিয়ের আর কি বড় কর্তব্য থাকতে পারে পিতা?'

বালক গোবিন্দ সিংয়ের বক্তব্যে বিস্মিত হলেন পণ্ডিতগণ। কিন্তু আনন্দিত হলেন পিতা। হাসিমুখে বললেন, 'প্রাণ বিসর্জন দিতে আমি কুণ্ঠিত নই পুত্র। কিন্তু তুমি মাত্র ন'বছরের শিশু। আমার মৃত্যুর পর তোমাকে দেখবে কে?'

'সর্বশক্তিমান ভগবান!' নির্ভীক পুত্র দৃপ্তকণ্ঠে উত্তর দেন।

বীর পুত্রের যোগ্য উত্তরে প্রীত হলেন পিতা। পণ্ডিতদের বললেন, 'আপনারা গিয়ে সম্রাটের সঙ্গে সাক্ষাৎ করুন। তাঁকে বলুন, তিনি যদি আমাকে ধর্মান্তরিত করতে পারেন, তাহলে কাশ্মীরের সমস্ত ব্রাহ্মণ স্বেচ্ছায় ধর্মান্তরিত হবেন।'

তারপরে তেগ বাহাদুর তাঁদের একটি আবেদন-পত্রের খসড়া রচনা করে দিলেন।

সেই আবেদন-পত্র নিয়ে পণ্ডিতগণ লাহোরের শাসনকর্তা নবাব জালিমখানের সঙ্গে দেখা করলেন। তিনি সানন্দে সেই আবেদন-পত্রে দস্তখত করে সম্রাটের সঙ্গে তাঁদের সাক্ষাতের বন্দোবস্ত করে দিলেন।

পণ্ডিতগণ নির্বিঘ্নে দিল্লী পৌঁছলেন। তাঁরা সম্রাটের সামনে উপস্থিত হয়ে আবেদন-পত্র পেশ করলেন। পত্র পাঠ করে প্রীত হলেন আওরংজেব। একটি—মাত্র একটি লোককে ধর্মান্তরিত করতে পারলে, সমস্ত কাশ্মীরীরা ধর্মান্তরিত হবে। এত সহজে যে এত বড়

